দৃষ্টান্তগুচ্ছে রাধাবিরহের বিচিত্র অবস্থার কথা। উপমাক্রিয়া উদ্ধৃতির সর্বাঙ্গে নেই। প্রকাশভঙ্গির চাতুর্য তেমন প্রখর নয়। এ অংশে রাধাহৃদয়ের বেদনা কিছুটা ঘনীভূত। শেষের দৃষ্টান্ত প্রসঙ্গত উল্লেখযোগ্য। 'শ্রীরাধিকার নয়নজলে, কূলনদীর জোয়ার হয়েছে।' কুলপ্রথার সরল ধারা মানুষের সংস্কারেব মধ্যে আশ্রয় নেয়। আদর্শের আদেশপালনের কালে এই কুলপ্রথা নায়িকার হৃদয়েরই একটা বড় বাধা। বিরহদশায় অশ্রুর মূল্য দিয়ে নায়িকা সেই কুলেব মমতা কাটাতে পেরেছে। তাই কুলনদীতে জোয়াব এল। কুলের বৈধী ধারা জোয়ারে বিপরীতমুখী হল।

কবির গান ভাবের বাতাস দূষিত কবেছে সত্যি, কিন্তু সঙ্গে সঙ্গে নতুন ভাবের একটি পথও খুলে দিয়েছে। পান-বেচা 'কৃষ্ণ পান্তী'ব দল যে যুগের জমিদাব-ভূস্বামী, সেখানকার সভায় পূত অথবা দূষিত হৃদয়ভাবের সমস্যা নিয়ে কারুর মাথাব্যথা নেই। বড় কথা হল, মুখোশের ঘটা-ছটায় মুখশ্রীটুকু যতটা গোপন করা যায়, জম্‌জমাট আসরখানিকে মাতোয়ারা করে তোলা যায়। বৈষ্ণবীয় প্রেমেব সূক্ষ্ম আধ্যাত্মিকতা অথবা মঙ্গলকাব্যলোকের নীতিশাসিত ঘরোয়া প্রেমের ছবিতে তখন অরুচি ধরেছে। এই ভাবাকাশেই নতুন হৃদয়ভাবের জন্য,

এসো নূতন্ প্রেম্ কবি, প্রাণে বাঁধা রেখে প্রাণ।
বাখ্‌বো হৃদয় মন্দিবে বেঁধে প্রেমডোবে,
প্রেমেব প্রহবী থাক্‌বে আমার দুনয়ান ॥
....... ........ .. ............................................
..............................................................
যাতে মন দিলে মন পাই,
হাতে রেখে হাতে যাই,
যেন কেউ কারে হান্‌তে নারে বিচ্ছেদ বাণ ॥১

বৈষ্ণবীয় প্রেমকাব্যে শ্রীরাধার বিরহ অষ্টাদশ শতাব্দীর ভাবপাত্রে প্রতারণার স্মৃতিরূপে সংগৃহীত। ফলে এ কালের 'নূতন প্রেমে'র নতুন নায়ক-নায়িকা যথেষ্ট সতর্ক। 'হাতে রেখে হাতে যাই; যেন কেউ কারে হান্‌তে নারে বিচ্ছেদ বাণ।' এমন হাতে রেখে প্রেম করার গানই কবির গান।

এমন ভাব্ রাখা ভাব্ কোথায় শিখিলে।
সে ভাব্ কোথা হে, যে ভাবে ভুলালে ॥

---

১ রাম বসু

ভাব দেখি নব ভাবে, কি ভাবে ছিলে।
ভাবে ভাবে কোরে ভাবান্তর,
এখন তার অভাবে ভাবালে ।।

প্রথার পাশমুক্ত প্রেমকল্পনার এই পথেই নতুন রূপশোভার জন্ম। প্রথম অধ্যায়ে নিধুবাবুর গানের ইমেজে অসহিষ্ণু শিল্পীর প্রতিবাদ লক্ষ্য করেছি। অব্যবহিত পরবর্তী উনবিংশ শতাব্দীতে প্রেমকল্পনায় যে সততা ও স্বাধীনতা দেখা দিল, তাতে ইমেজ সৃষ্টির ক্ষেত্রে শক্তি ও সাহসের পরিচয় মুদ্রিত। কল্পনার সততা ও সাহসেই মধ্যযুগীয় উপমালোকের রূপান্তর।

কবি সঙ্গীতে ভবানীবিষয়ক কিছু গানও পাওয়া যায়। সেগুলির আলোচনায় বিরত হলুম। কেননা সে অংশের রূপরচনা ও ভাবগঠন আরও অকিঞ্চিৎকর। কিছুটা শ্লীলতাদুষ্ট হলেও কবির গান বিশেষ কোন তত্ত্বাশ্রয় অথবা দৈবানুগত্যের শাসন থেকে মুক্ত। এর ফলেই অষ্টাদশ শতাব্দীর একেবারে শেষে, বিশেষ করে উনবিংশ শতাব্দীর প্রথমে নিধবাবুর গানে সত্যিকারের গীতিকবিতা জন্মলাভ করল। শিল্পসৃষ্টিতে কবি সঙ্গীত যে স্তরের গৌরবই পাক না কেন, নিরপেক্ষ মানবপ্রেমের গীত-উৎস এবং আধুনিক কাব্যসাহিত্যের উদয়াভাস হিসেবে এর ঐতিহাসিক মূল্য স্বীকৃত হবে।

# গ্রন্থনাম

---

# ব্যক্তিনাম

---